কি কোনদিনই তার কাছে এত মূল্যবান, এত মহার্ঘ্য ছিল? আদর্শ পুরুষ তো ভালো, পুরুষের সম্মানই কি মানসী তাকে দিয়েছে? দেয়নি। তবু সেই অসীমের জন্যে মানসী কী দুঃসহ জ্বালাতেই না দগ্ধ হয়েছে। একটি কানাকড়িকে ছিনিয়ে নিয়ে ঠোঁটে ছুঁয়ে এক অসামান্য ইন্দ্রজালে মাধুরী যেন তাকে আর-এক রূপকথার স্পর্শমণি করে দিয়েছে। সেই মণি গলায় পরতে লজ্জা, আবার না পরলেও শান্তি নেই। না পরলেও মনে হয় সব গেল, নিঃস্ব নিরাভরণা হয়ে রইলাম।

মানসী কি এই ইন্দ্রজাল দুহাতে ছিঁড়ে ফেলতে পারে না? পারে না? পারে না? পারে না?

পারে না, পারে না, পারে না।

পারে না যে, দুদিন ধরে তার প্রমাণ হয়ে গেছে। হঠাৎ মানসীর দুচোখ ফেটে জল এল। হারিয়েও কান্না, পেয়েও কান্না। দিয়েও কান্না, নিয়েও কান্না। তার পাশে শুয়ে আরো একজন যে নিঃশব্দে কাঁদছে তা কি আর মানসী টের পাচ্ছে না?

বালিশের মধ্যে মুখ গুঁজে মানসী বিনা ভাষায়, বিনা শব্দে বলতে লাগল, না না, না না, না না। এই অস্তিত্বময় জগতে এত অসংখ্য 'না'! বাসনায় বেদনায় এমন অপরিসীম অপরিমেয় কান্না। তারপর যে কী হল মানসী জানতেও পারল না।

মায়ের মত মূক, বুকভরা কথা নিয়ে রাত্রি তার মেয়েকে নিজের কোলের মধ্যে টেনে নিল। তারপর পরম স্নেহে চোখের জল মুছিয়ে দিয়ে ঘুমের দোলায় দোলাতে দোলাতে তাকে নিয়ে রঙীন স্বপ্নের পথে রঙীন ভোরের দিকে এগিয়ে চলল।

— সমাপ্ত —